
খ্রিস্টের জন্মের ৫০ বছর আগে... দীর্ঘ যুদ্ধের পর রোমানরা প্রাচীন গল দেশ দখল করে নিল...


ভারসিনজেতোরিক্সের মতো বীর গল দলপতিরা সিজারের পায়ে অস্ত্র সমর্পণ করতে বাধ্য হলেন...
গেছি রে !


শান্তি ফিরে এল । মাঝে-মাঝে অবশ্য জার্মানরা হানা দিলে তাদের দ্রুত তাড়ানো হত...
কিন্তু ফিরে আসব, বলে দিলাম !
ঠিক আছে ! যাচ্ছি !


সমস্ত গল দেশ রোমের দখলে...
কেলটিকা
অ্যাকুইটানিয়া
রোমান প্রভিন্স


সমস্ত ? না ! রোমান ক্যাম্প দিয়ে ঘেরা ছোট্ট একটি গ্রাম এখনও স্বাধীন ।
পেটিবোনাম
বাবাওরাম


এখানকার অধিবাসীদের হারানোর সব চেষ্টাই ব্যর্থ হয়েছে, তাই সিজার ভাবছেন...
এবার কী ?


এখানে আমরা দেখতে পাব আমাদের নায়ক যোদ্ধা অ্যাসটেরিক্সকে । সে বেরোচ্ছে শিকারে...
তাড়াতাড়ি ফিরছ তো, অ্যাসটেরিক্স ?
দুপুরের আগে ফিরব, ওবেলিক্স !


ওই যে !
ধরো ওকে !
এই হল ব্যাপার !
এইভাবে !


দুম
আঃ
পাক


এখানে রোমানরা মাটিন ভুলে যায়...
VAE VICTIS!
ও কী বলছে ?


পেতিবোনাম ক্যাম্প। সেন্টুরিয়ান ক্রিসমাস বোনাসের তাঁবু...
অভিবাদন, ক্রিসমাস বোনাস! সেনারা ফিরে এসেছে!
অভিবাদন, জুলিয়াস পম্পাস! আসি বাচ্ছি!


সেলাম...
?!?


কী হয়েছিল? কোনও বিরাট বাহিনী আক্রমণ করেছিল?


বিরাট বাহিনী?
বলতে পারছি না!!!
একজনকে দেখলাম বটে!
সে দেখতে ছোটখাটো...




সেই সময়...


ফিরে এলে? তেমন কিছু ঘটেছে?
নাহ...


ও হ্যাঁ...চারটে রোমানকে খুব পিটিয়েছি...
তাই নাকি?... বেশ!


আমার সঙ্গে বুনো শুয়োরের রোস্ট খাবে?
একটু পরে আসছি! আরও দুটো 'মেনহির' পৌঁছতে বাকি...


এসো ওবেলিক্স ! রোস্ট তৈরি !
উমম্...


রোমানরা রেগে যাবে ! নতুন ফন্দি বের করবে...
করুক ! হুঃ !


যতদিন পুরোহিত এটাসেটামিক্স আমাদের জন্য জাদু-শরবত তৈরি করে দেবে, ততদিন রোমানরা কিসসু করতে পারবে না, জেনে রাখো !


চলো, পুরোহিতের সঙ্গে দেখা করে আসি...


ওই এক গাছের ওপরে... সোনার কাস্তে দিয়ে পরগাছা কাটছে !


এটাসেটামিক্স ! কোথায় আছো ?




পিলে চমকে দিয়েছিলে ! হাতটা কেটে গেল !
দুঃখিত !


আমার জাদু-শরবত খাওয়ার দিন এসে গেছে !
ঠিক আছে !


আমার বাড়ি চলো !




এই সেই জাদু-পানীয়, যা কিছুক্ষণ একজনের শক্তি দশগুণ বাড়িয়ে দিতে পারে।


এটা কী দিয়ে তৈরি হয়?


আমি শুধু এটুকুই বলতে পারি, এতে আছে পরগাছা ও গলদাচিংড়ি...


অবশ্য চিংড়ি দিই শুধু স্বাদ বাড়ানোর জন্য।


আমাকে একটু চাখতে দাও না!
না ওবেলিক্স!... তুমি জানো...


তুমি ছেলেবেলায় একবার এই পানীয়ের পাত্রে পড়ে গেছিলে। তাই তোমার ওপর এর প্রভাব সারাজীবন থাকবে!
টক
টক
টক


ধন্যবাদ।
এ কিন্তু খুব অন্যায়!


বাপ রে! .


কতবার বলেছি, জাদু-পানীয় খেয়ে আমার সঙ্গে হাত মেলাবে না!
ঠিকই। আসলে, আমি নিজে আমার শক্তি বুঝতেই পারি না।


এত বছর ধরে যে গলদের আমরা ঘিরে রেখেছি, তারা আমাদের নিয়ে মজা করছে ! আজ সকালের ঘটনা সীমা ছাড়িয়ে গেছে । একজনের বিরুদ্ধে চারজন ! ছেলেখেলা ?


গলদের শক্তির পেছনে আছে কোন রহস্য । তার সমাধান করতে হবে !


ঠিক বলেছ, মার্কাস জিনানটনিকাস আমাদের জানতে হবে সেই গোপন কথা ! সিজার জানাচ্ছেন, তিনি বিরক্ত । এই গ্রামে গুপ্তচর পাঠাব । কে যাবে ?


?!


সকলেই যখন যেতে আগ্রহী, তখন মিউজিক্যাল চেয়ার খেলতে হবে । যে হারবে সেই গুপ্তচর !


এই প্রাচীন খেলাটির জন্য যত জন সৈনিক, তার চেয়ে একটি কম চেয়ার রাখতে হয়...


বাজনা থামলে...


প্রত্যেকে বসে পড়ে । যে বসতে পারে না, সে-ই হারে...
ক্যালিগুলা মাইনাস হেরো !


আমি ওই গ্রামে যাব না ।


ওখানে গেলে সিজার তোমার নাম জানতে পারবেন...
আমি যাব না !


না গেলে তোকে মুরগির মতো রোস্ট করব !


ওকে গলের অধিবাসী সাজিয়ে দাও !
আচ্ছা, যাব ।


সেই সময় গলদের গ্রামে...
রোমানরা বহুদিন ধরে চুপ করে আছে । এবার কিছু একটা করবে । আর সাবধান থেকো । নিয়মিত জাদু-শরবত খেতে ভুলো না !
দলপতি বিশালাকৃতিক্স জিন্দাবাদ ।


দলপতি !
কী চাও, ওবেলিক্স ?


ওরা আমায় জাদু-শরবত দেয় না । এ অন্যায় । আমি একটু দুর্বল বোধ করছি ।


এই রে ! মিঠেগলিক্স এদিকেই আসছে ।


যোদ্ধাদের সাহস বাড়ানোর জন্য একটা গান শোনাচ্ছি ।


আমার কাজ আছে...
একখানা মেনহির পৌঁছনো বাকি !
মাথায় আকাশ ভেঙে পড়বে পালাই !
বর্বর ! এরা আমার সঙ্গীতের মর্ম বুঝল না ।


সার, ক্যালিগুলা মাইনাসকে গল সাজিয়ে দিয়েছি ।
দেখি...


?!!


হা ! হা ! ওকে শেকল দিয়ে বাঁধো ।


কী হচ্ছে ?


আমরা তোমাকে গল গ্রামের কাছে বেড়াতে পাঠাচ্ছি । গল বন্দি ভেবে তোমাকে ওরা বাঁচাতে আসবে, তারপর ওদের মধ্যে মিশে গিয়ে তুমি জেনে নেবে ওদের শক্তির রহস্য ।


মতলবটা কেমন ?


জানি না ! কিছু বুঝলাম না !


ওকে নিয়ে যাও !
আরে ! আরে ! আমি নকল বন্দি, কিন্তু আসল রোমান !


কিছুক্ষণ পরে...
আমরা আর কতক্ষণ হাঁটব ?
চোপ, ক্যালিগুলা মাইনাস !


কাছেই...
এখন চাই একটা হাতাহাতি লড়াই...
সম্ভাবনা কম । মার খেয়ে রোমানরা সাবধান হয়ে গেছে...


দাঁড়াও !
হুঁ ?


শ-শ-শ
কিন্তু...


শেকলের শব্দ ! কেউ আসছে। কান্না শুনতে পাচ্ছি।
!


গাছের ওপর লুকোই ! মনে হয় এখনই হাত-পা খেলানোর সুযোগ পাব...


হে দেবতারা ! সিজারের বাহিনীতে যোগ দিয়ে সম্পদ ও প্রতিপত্তি খোঁজার চেয়ে রোমে থাকাই ভাল ছিল ! আমার চামড়ার দামএক সেস্টেরটিও থাকল না ! মায়ের রাঁধা ট্যাপিওকা আর আমার খাওয়া হবে না !(1)
(1) এই ঘটনার অনেক পরে মার্কোপোলো চিন থেকে ইতালিতে স্প্যাগেটি আমদানি করেন।


তুই চুপ করবি ? যখন গল লোকগুলো আমাদের পিটবে, তোকে তো ছেড়ে দেবে !


গল লোকগুলো কাছেই আছে...
গল বন্দিকে নিয়ে রোমানরা আসছে !!!
ওকে বাঁচাতে হবে !






বুঝেছ ? ওরা ঝাঁপিয়ে পড়লে আমরা নামমাত্র লড়াই করব !


মহান তুতের নামে লাফাও !
হে জুপিটার ! ওরা আসছে !


ওরা আজ কেমন মিইয়ে আছে, তাই না ?
গদাম !
হ্যাঁ, এরা 'ফর্মে' নেই_এদের দরকার বিশ্রাম ও পুষ্টিকর খাদ্য...
ঝ্যাং


আর নেই...
ওদের জাগিয়ে তুলে আবার মার শুরু করি ?


না, দেরি হয়ে যাচ্ছে !


কা... কাজ সফল !




তোমার শেকল খুলে দিচ্ছি...
কিন্তু তার জন্য ছেনি আর হাতুড়ি লাগবে...
হি হি ! আমরাই ছেনি, আমরাই হাতুড়ি !


!


তুমি কে ?
আমি ক্যালিগ....মানে... ক্যালিগুলিমিনিক্স, লুতেশিয়ায় থাকি ! ছুটিতে বেড়াতে গেছিলাম ! তখনই রোমানরা আমায় ধরে !


কিন্তু ওদিকে তো শাস্তি কড়ায় আছে !
হ্যাঁ, কিন্তু আমাকে দেখে চালাক মনে হয় তো, তাই ওরা ভেবেছিল আমি গুপ্তচর....
ওদের নিশ্চয় চোখ খারাপ !


(এর পরে ৭১ পাতায়)

(২২ পাতার পর)


সাহসী যোদ্ধারা ক্যাম্পে ফিরে এল...


গলেরা এসে কালিগুলাকে নিয়ে গেছে !


এ তো বিশাল বিজয় !
আশা করি কালিগুলা অক্ষত দেহে ফিরে এসে বলতে পারবে ও কী দেখেছে !


পারতেই হবে ! না হলে আমি ওকে আস্ত রাখব না !
alea jacta est!
কী বললে ?


সেই সময়...
এই আমাদের গ্রাম । এখানে তুমি সুরক্ষিত, কারণ এখানে শুধু গলেরাই থাকে !
সুরক্ষিতই বটে !


অ্যাসটেরিক্স ও ওবেলিক্স ফিরল !
ওরা সঙ্গে কী যেন এনেছে !


দেবতা বেলেনোসের নামে ! কী অদ্ভুত অচেনা লোক !


এসো, দলপতি বিশালাকৃতিক্সের সঙ্গে দেখা করিয়ে দিই !


একী ! খোকার হাতে অস্ত্র কেন ?
আমরা সবসময় তৈরি থাকি । রোমানরা যে কোনও সময় হামলা করতে পারে !


বুদ্ধির কাজ বটে !


আমাদের দলপতি ওখানে আছেন পুরোহিত এটাসেটামিক্সের সঙ্গে। ওঁরা জানেন আমরা আসছি।


স্বাগত জানাই, ভাই এ তো তোমারই বাড়ি
ও. হ্যাঁ... নমস্কার!
স্বাগত জানিয়ে একটা গান গাইছি!
তুমি বরং ওক গাছের ওপর খুঁজে দেখো তো, আমি আছি কিনা!


কিছুক্ষণ গ্রামে ঘুরে বেড়াতে পারো। কিন্তু দূরে যেয়ো না...রোমানরা থাকতে পারে।
বেশ!




দেখি তো ওরা অস্ত্র বানাবার জন্য কী যন্ত্রপাতি ব্যবহার করে।




শুধু হাত! খালি হাত!


মেনহিরটা কোথায়?
আসছে!




ওরা সত্যি সত্যিই দারুণ শক্তিমান। ক্রিসমাস বোনাস ঠিক বলেছেন। কোনও রহস্য আছে


রান্না হয়ে গেছে, কালিগুলিমিনিক্স ! বুনো শুয়োরের রোস্ট !


তোমাদের অতিমানবিক শক্তির রহস্যটা কী ?
গুর...মন্ত্র...আছে, কিন্তু বলতে মানা !
খেয়ে নাও ! ঠাণ্ডা হয়ে যাবে !


কেন বলতে মানা ?
কারণ এটা গোপন রহস্য !


কিন্তু এ অন্যায় ! যদি গলেরা নিজেরা নিজেদের না বিশ্বাস করে, তবে তো মুশকিল...


আমার ওরকম শক্তি থাকলে আমি রোমানদের হটিয়ে লুতেশিয়ায় বাড়ি যেতে পারতাম !


আমার পরিবারের সবাই চিন্তা করছে (কান্না)
এখন উপায় ?
ওর রোস্টটা খেয়ে নিলে হয় না ?


এসো, পুরোহিতের কাছে যাই !


সে ওক গাছের ওপরে আছে ! আজ শুক্লাষষ্ঠী, এই দিনই ভাল ওষুধ তৈরি করা যায় !


পুরোহিত !
উফ !


তোমাকে আগেই বলেছি অ্যাসটেরিক্স, যখন কাস্তে দিয়ে কাজ করি, আমাকে চমকে দিয়ো না !


এখন কী চাও ?
আমি কিছু চাই না । কিন্তু আমার বন্ধু জানতে চায়, আমাদের অলৌকিক শক্তির রহস্য..


!


কিন্তু আমাকে বাড়ি যেতে হবে ! আমার পরিবার আছে, কাজকর্ম আছে..


আচ্ছা, তুমি কী কাজ করো ?
অ্যা. ও.. আমি গাইড । আনাড়ি পর্যটকদের রাতের নৃত্যশিল্প দেখাই..


তা হলে, পুরোহিত ?
কখনওই না !


ঠিক আছে, ঠিক আছে, বুঝেছি.


আমি নিজেই বাড়ি ফেরার চেষ্টা করছি । যদি রোমানরা আমাকে ধরে বেঁধে নিয়ে গিয়ে সার্কাসের সিংহ দিয়ে খাওয়ায়, সিংহের মুখ থেকে আমি চিৎকার করে বলব, এর জন্য পুরোহিত এটাসেটাফিক্স দায়ী !




বেশ. আমি রাজি !


ফিরে এসো, ক্যালিগুলিমিনিক্স !


আমি তোমাকে রহস্যটা জানাব. আর একটু চাখতেও দেব !
এই রহস্য চাখা যায় ?


সবাই এসো
পুরোহিত জাদু-শরবত
তৈরি করবে


এই শরবত খেলে তুমি
সহজেই বাড়ি যেতে পারবে,
অলৌকিক শক্তি নিয়ে


কিন্তু এর প্রভাব
বেশিক্ষণ থাকে
না;
ফুর্তি নেই
আমি পুরো
পাত্রটা চুরি করার
ব্যবস্থা করছি


এই নাও জাদু-
শরবত


জাদু-শরবত
এটা খাব ?


ঢক
ঢক
ঢক


সর্বাঙ্গীন সুপের
মতো খেতে
নানা স্বাদের ভরা
স্বাদ মাছ, চিংড়ি, ওমলেট,
কমলালেবু বা ভানিলা


কিন্তু কোনও
পরিবর্তন তো টের
পাচ্ছি না
ওই পাথরটা
তুলতে চেষ্টা
করো !


এটা ? কোনওদিন
পারব না


?!?
হা হা হা


অসাধারণ !




দড়াম


এই শরবতে অলৌকিক শক্তি পাওয়া যায়, অপরাজেয় হওয়া যায় না
তার জন্য অন্য শরবত...


নাচ-গান শুরু হোক


মিত্রেগলিক্স, জলদি এসো
চলে আয়, নাচানাচিক্স
এবার কী হবে ?
নাচ !


শুরু করছি । এক পা ডাইনে, এক পা বাঁয়ে


এরা এগোক ওরা পিছোক


এগিয়ে যাও, হাত মেলাও !




?




আমি গলদের রহস্য জানতে পেরেছি ওদের শক্তির উৎস এক জাদু-শরবত !
!


কোথায় সেই শরবত ?
এখানে !


চলো, দেখা যাক শরবতের প্রভাব কতটা


?!
ওদের খোলাই দাও !
জো হুকুম !


ও দেবে খোলাই ? হাঃ হাঃ হাঃ !
কেন হাসাচ্ছ ?
দেখলাম কালিগুলা ! মহান শক্তিমান ! হা হা


ধড়াম !
ধুপ্পুস !


আশ্চর্য !
কাজ খতম !


মুশকিল হল, আমাদের কাছে শরবতের নমুনা নেই । ওটা কী দিয়ে তৈরি হয় জানতে পারছি না.
তাই তো ..


ওর পেট চিরে নমুনা বের করে দাও
!


চেষ্টা করো ! না, চেষ্টা করেই দ্যাখো
মতলবটা ভালই, ভিজলাসটিলিকাস কিন্তু কালিগুলা সহযোগিতা করতে রাজি নয় .


কিছুক্ষণ পরে, গলদের গ্রামে
জঙ্গলে যাচ্ছি পরগাছার পাতা কাটতে
আমি কি তোমার সঙ্গে যাব ?


না, অ্যাসটেরিক্স ! তুমি এখানে থেকে গ্রামের দেখাশোনা করো তোমার শক্তির উৎস আমার শরবত কিন্তু তোমার উপস্থিত বুদ্ধি তোমার নিজের !


তোমাকে হারানো আমাদের বিরাট ক্ষতি আমি এখনই ফিরব !
বেশ !


গান প্রাচীন গলের বাতাস


গেলুম রে !!!


ধরেছি !




পরে...
আমরা


পুরস্কার হিসেবে তোমাকে ১০০ সেস্টেরটি আর রোমের সার্কাস দেখার ছুটি দেওয়া হবে


কী মজা ! আমি সার্কাস দেখব
আর পুরোহিত, তুমি আমাকে তোমার গোপন বিদ্যার কথা বলবে ।
কখনওই না


ওকে অত্যাচার করলেই ও সব বলে দেবে ।


এবার বলো
তুমি বলো


অনেকক্ষণ পরে...
এটা কি খেলা ? এত অত্যাচার করেও কোনও ফল হচ্ছে না !
হচ্ছে তো ! আমি আনন্দেই সময় কাটাচ্ছি


তুমি রহস্যটা বললে তোমাকে বড়লোক করে দেব
বলব না !


চাই না ।


কতক্ষণ চলবে ? আমার অন্য কাজ আছে !


ওই লোকটার ক্ষমতা অসীম । আমার সাধ্যের বাইরে । তার ওপর ও খুব জেদি !


সেই সময়
কী ভাবছ, অ্যাস্টেরিক্স ?
পুরোহিত জঙ্গলে পাতা আনতে গেল । এখনও ফেরেনি.


আমি ওকে খুঁজতে যাচ্ছি ।
সাবধান ! তুমি অনেকক্ষণ জাদু শরবত খাওনি


নিজের বুদ্ধির ওপর ভরসা করেই ওকে খুঁজব ।


পুরোহিত ! এটাসেটামিক্স !


এই যে রোমান রাস্তা !
কেউ বসে আছে !


বন্ধু, তুমি চিন্তিত ?
হে দেবতারা, কী যে করি ?


আমি ষাঁড়ের ব্যবসা করি । কিন্তু ষাঁড় দুটোকে বেচলে আমি গাড়ি নিয়ে বাড়ি যাব কী করে ?


তুমি অন্য ব্যবসা করো বরং গাড়িটা বেচে ষাঁড়ের পিঠে চড়ে বাড়ি যাও !
!




তোমার ঋণ আমি কীভাবে শোধ করব ?
পাতার বোঝা নিয়ে কোনও পুরোহিতকে যেতে দেখেছ ?






পেতিবোনামে এই অঞ্চলের সবচেয়ে বড় গাড়ির বাজার । ওখানে আবার পুরনো গাড়ির প্রদর্শনী চলছে...
আহা ! তোমার দেখা পেয়ে আমার ভাগ্য ফিরে যাচ্ছে !


পৌঁছে গেছি !


কিন্তু তুমি লুকোচ্ছ কেন ?
ইয়ে... রোমান বন্ধুদের সঙ্গে একটা ছোট্ট রসিকতা হবে


হা হা রসিকতা আমার দারুণ লাগে।


হি হি হি।
ভাগিস এই লোকটা বোকা


দাঁড়াও !


গাড়িতে কী আছে ?
কিছু না... হি হি


আমার সঙ্গে মজা ?!
হি হি... হি হি।


এই মাথা-মোটা লোকটার জন্য সব গেল


কী হল ক্র্যাকাস সেক্সটিলিয়াস ?
এই লোকটা আমাকে দেখে হাসছে !
হা হা


ওকে ঢুকতে দাও আমি ওকে চিনি, ও একটা আস্ত গাধা।
বাঁচলুম !


আমরা ক্যাম্পে ঢুকেছি ।
রসিকতা কি এখনই শুরু হবে ?


না, এখন রাত হয়ে গেছে . কাল সকালেই মজাটা জমবে ভাল
তাই বুঝি ? আচ্ছা


শুভরাত্রি !


একটু পরে.
এখন পুরোহিতকে খুঁজতে হবে


এখানে দেখি !




তোমার সঙ্গে কিছু কথা আছে,
পড়ো, খেতে-খেতে বলব
ধন্যবাদ ক্রিসমাস বোনাস


ওই বুড়োর থেকে শরবতের সূত্রটা জানতে হবে । ওটা দিয়ে যদি অলৌকিক ক্ষমতা পাই সিজারকে হটিয়ে দেব !
জুলিয়াস সিজারকে


জুলিয়াসকে ।
তারপর আমরা দুজন মিলে ক্ষমতা দখল করে নেব


আমার এখন তোমাকে দরকার । কিন্তু ক্ষমতা ? সে হবে আমার একার
রোমে পৌঁছে আমি তোমাকে সিংহের মুখে ফেলে দেব । তার পর একাই হব সম্রাট


জবর খবর ! কিন্তু এটাসেটামিক্স কোথায় ?


ওখানে এত পাহারা কেন ? সে নিশ্চয় ওখানে !


সাহস করে এগোই !


আমার বন্ধুকে এখান থেকে নিয়ে গেলে তোমরা কি রাগ করবে ?


?!?!
জানি করবে না !


ওর অলৌকিক শক্তি আছে !
আমি লোক ডাকছি !


দেরি করিস না !


তাঁবুর ভেতরে...
অ্যাসটেরিক্স !
ভালো আছ ?


মহান বেলিসামার শপথ রোমান নেকড়েদের মুখে এসে ঢোকা তোমার উচিত হয়নি !


আমি ম্যাজিক জানি ওরা আমার কোনও ক্ষতি করতে পারবে না
তা তো জানিই ! কিন্তু ওদের নিয়ে একটু মজা করলে ক্ষতি কী ? মাথায় বুদ্ধি এসেছে.


স্যর !
স্যর !


ক্রিসমাস বোনাস
আবার কী ?


একটা বেঁটে গলকে পুরোহিতের তাঁবুর ভেতরে বন্দি করেছি। কিন্তু ওকে ওখানে আটকে রাখতে লোকজন দরকার !


বিপদ শিঙে বাজাও !


তা রা রা
রা রা


আত্মসমর্পণ করো গল ! নইলে আমরা আক্রমণ করব !


ও কি ধরা দেবে ?
আমার তা করছে !




আমি আত্মসমর্পণ করছি
সিজারের কাছে করেছিলেন




আহ কী হল ? ধরা তো দিলাম। কিছু একটা করো আমার হাতে সময় নেই !


আরে কেউ আসছে।


ক্রিসমাস বোনাস ডাকছেন.




তুমি জাদু-শরবতের রহস্য জানো ?


আমি ? না তো


শেষ বার বলছি। পুরোহিত, সূত্র দাও নইলে তোমার বন্ধুকে অত্যাচার করব।


অত্যাচারকে ভয় পাই না !
অ্যাসটেরিক্সের ওপর আমার আস্থা আছে !


দেখা যাক ! এই গলকে ওখানে বাঁধো জল্লাদকে ডাকো !


আসছি ! আমি প্রস্তুত !


দয়া করো ! দয়া ! আমি আর সহ্য করতে পারছি না !


?!
ওর কান্না অসহ্য ! আমি সব বলছি। জল্লাদকে থামাও।


থামো জল্লাদ !
আমি তো কাজ শুরুই করিনি।


চট করে জাদু শরবতের রহস্যটা বলো। নইলে তোমার বন্ধুকে ভেজে খাব
দয়া!
তোমার সামনেই পানীয় তৈরি করছি। তবে এর উপাদান শুধু জঙ্গলেই পাওয়া যায়.


যা চাও তাই পাবে! পুরোহিতের সঙ্গে একজন যাও আর অন্য লোকটাকে এখানে জামিন রাখো!




কিছু পরগাছা দরকার.


কয়েক রকম শেকড়...


পুরোহিত পাতা ও শেকড় এনেছে...
এনেছে। এখন একটা তামার পাত্র চাইছে.
ওকে সেটা দাও


একটু নুন... একটু মরিচ... ভাল করে ফুটবে.
হ্যাঁ, হ্যাঁ তাড়াতাড়ি করো


একটা জিনিস বাদ গেছে. জরুরি কিছু
কী? কী? কী?


স্ট্রবেরি
স্ট্রবেরি? এই মরসুমে?!


জানি পাওয়া সহজ না। আমরা মরসুমের জন্য অপেক্ষা করতে পারি
না! তাড়াতাড়ি লোক পাঠাও। স্ট্রবেরি চাই! এখনই! প্রেস্টো!


অপেক্ষা..
অ্যাসটেরিক্স, তোমার ফন্দিটা ভালই
ওদের স্ট্রবেরি আনতে পাঠালোর তোমার ফন্দিটাও মন্দ কী? সিজারের খরচায় ছুটি কাটাচ্ছি.


স্ট্রবেরি আনতে লোক পাঠিয়েছি সেই কবে! এখনও কেউ ফিরল না


ওরা ফিরেছে, ক্রিসমাস বোনাস
ফিরেছে!


সেলাম ক্রিসমাস বোনাস!
সেলাম, স্ট্রবেরি পেলে?


না!
একটাও পাইনি
সব জায়গায় খুঁজেছি।
টুলিয়াস অক্টোপাস এখনও ফেরেনি


এসেছি, হে ক্রিসমাস বোনাস।


স্ট্রবেরি পেয়েছি। এক গ্রিক ব্যবসায়ীর কাছ থেকে সোনা দিয়ে কিনতে হয়েছে।
দাও!


পুরস্কার হিসেবে তোমাদের রোমে সার্কাস দেখার ছুটি দেওয়া হবে।


স্ট্রবেরি নাও এবার পানীয় তৈরি করো


এই স্ট্রবেরি চলবে, অ্যাস্টেরিক্স?
দেখে তো ভাল ঠেকছে না!
!


মন্দ নয়!
কেমন?


মনে হচ্ছে, স্ট্রবেরিগুলো সুস্বাদু ছিল
তা হলে, এতেই চলবে। আর কয়েকটা নিয়ে এসো!


তোমরা সব স্ট্রবেরি খেয়ে ফেলেছ! আর নেই! এখন আরও চাইছ? আমি দিতে পারব না পাগল হয়ে যাচ্ছি!


আচ্ছা, আচ্ছা কাঁদে না আমি শরবত তৈরি করছি...
হ্যাঁ, ওকে শরবত দাও!


স্ট্রবেরি ছাড়াও পানীর তৈরি হয়, শুধু খেতে ভাল হবে না...
স্ট্রবেরি দিলে আবার টক-টক লাগে...
বুঁত! বুঁত!




হয়ে গেছে! গরম গরম খাও!
দাও!




কী করে বুঝব, এটা বিষ নয়?
তুমি চাইলে আমি ওটা খেয়ে দেখাচ্ছি, তুতের নামে!


না! ওটা সত্যি সেই পানীয় হলে তোমার শক্তি দশ-বিশ গুণ বেড়ে যাবে। তখন মরি আর কি! আমি স্বেচ্ছাসেবক চাই!


কে প্রথম খাবে? এসো!
QUID NOVI?
SURSUM CORDA
তাতে কী?


শুনুন ক্রিসমাস বোনাস একজন যোদ্ধার জীবনের ঝুঁকি নেওয়া উচিত নয়। আমরা এখানকার কোনও বেকুবকে ডাকতে পারি।


?


আরে, প্রিয় বন্ধু ! ভাল আছ ?
আমি ?


না, আমি ভাল নেই। একজন লোক রাস্তায় আমাকে বলল, এখানে সবাই নাকি গাড়ি কেনার জন্য ব্যস্ত। কিন্তু কেউ তো আমার গাড়িটা কিনতে চাইছে না !
?


এ সবই ওর দোষ !
?


তোমার কথা ঠিক বুঝলাম না। তবে তোমাকে খুশি করার জন্য একটা ভাল জিনিস খাওয়াচ্ছি
!


ধন্যবাদ এখন নয় আমাকে পাশের ক্যাম্পে গিয়ে গাড়িটা বিক্রির চেষ্টা করতে হবে


খাও বলছি !
?!!


বেশ ! বেশ !


চক
চক
চক


কী দেখছ হাঁ করে ? এর আগে কোনও ব্যবসায়ীকে সুপ খেতে দ্যাখোনি ?


ওই স্যুপ খেয়ে তুমি পৃথিবীর শ্রেষ্ঠ শক্তিমান হয়ে গেছ !
আমি ?


হি ! হি ! আবার মজা ? এই লোকটা খুবই রসিক !
আচ্ছা এখনই বোঝা যাবে


কাউকে একটা ঘুসি মারো !
আমি তো কারও ওপর রাগ করিনি !


কে ঘুসি খেতে রাজি ?


Vanitas vanitatum et omnia vanitas!
সে তো ঠিকই।
Quomodo vales !
ভাল আছি, ধন্যবাদ !


কমিয়ে … কাজে মন দেবেন কি ?


আমি ঘুসি খেতে রাজি
খুশি হলাম ! এটাই ভাল হবে !


মারো আমাকে !
ঘুসি মারো !
আরে, মারো !
?
কী দেখছ ? মারো !




!


ব্যথা লেগেছে ?
মাথায় যেন আকাশ ভেঙে পড়ল !
?


আমার কাজ কি শেষ? আচ্ছা এবার চলি।






হ্যাট!




আমি কি সত্যিই শ্রেষ্ঠ শক্তিমান? তাই তো বলল।


এ তো দারুণ ব্যাপার! এবার ষাঁড় দুটো বিক্রি করে, গাড়িটা নিজেই টেনে নিয়ে যাব


ওই সুপে...


...সত্যিই...


জাদু আছে।


পেটিকোলারে.
চক চক চক
এসো সবাই, সুপ খাও!



(এর পর ৫৭ পাতায়)

(২৬ পাতার পর)


আমাদের জন্য
জেমের পর পরিষ্কার
সিজারের দিন শেষ !


পুরোহিত, সূত্রটা লিখে দাও তো !


তারপর এই দুটোকে আচ্ছা করে শিক্ষা দেব !
সে আর বলতে !


আহ, এবার শক্তি পরীক্ষা করা যাক


উঁ...উঁ


এটা বোধহয় বেশি ভারী !


এটা তুলতে পারব


উফ


আর একটু ছোট


হয়তো ওই পাথরটা...


এই তো পেরেছি ! আমি সুপারম্যান !
কী অদ্ভুত শক্তি !


ইয়ে, ক্রিসমাস বোনাস !
হুঁ ?

ওই বুড়োটা তোমার মধ্যে আশ্চর্য কিছু নেই...
?

সত্যি তো !
উয়াফ

গুণ্ডার দল ! আমাকে ঠকানো ? ওই পানীয়ে কোনও জাদু নেই !
আছে আছে !

?
হা ! হা ! হো ! হো !

আমরা ওই দুটোকে একটু শিক্ষা দিতে পারি না ?
?

আমার সামনে আসার আগে দাড়ি কামানো উচিত ছিল
?

প্রকৃত সৈনিকের দাড়ি থাকবে সবসময় কামানো !
!

ঠিক ! তবে প্রকৃত সেনাপতি হবে তার উদাহরণ !
?

কিন্তু, এ কী ? আমাদের এ কী অবস্থা ?
দ্যাখো !

!!!


!
?
এটা কী হচ্ছে, পুরোহিত ?


এটা চুল গজানোর ওষুধ, খুব কাজে দেয়। চুল দাড়ি খুব তাড়াতাড়ি বাড়বে, আর বেড়েই চলবে।


আমি তোদের খুন করব ! এখনই এর প্রতিষেধক চাই !
না, না !


আমাদের খুন করলে প্রতিষেধক কে তৈরি করবে ?


!
তা ছাড়া, আজ আমরা ক্লান্ত...
এখন তাঁবুতে গিয়ে বিশ্রাম করব...


দাঁড়াও !




পড়ে গেলে ?
দড়িতে পা আটকে গেছে, বুড়োরাম।


পরে...
আমি গলদের দয়ার ওপর নির্ভর করে আছি। ওরা এবার জিতেছে, কিন্তু অন্য ব্যবস্থা করতেই হবে।


!




এটার মধ্যেই ছিল ওই অভিশপ্ত শরবত।
দড়াম




তিন হাজার চারশো পঞ্চাশ।
?
কী বলছ?


একটা মজার খেলা বের করেছি। কোনও দাড়িওলা লোক দেখলেই ১৫ পয়েন্ট। যে বেশি পাবে, সে জিতবে (1)।
(1) এই খেলা এখনও পশ্চিম ইউরোপের কোথাও কোথাও প্রচলিত।


আপাতত হেসে নাও। কিন্তু একটা কথা বলতে চাই।
অত চুলচেরা চিন্তা না করে চটপট বলো
কেঁউ! কেঁউ কেঁউ!


'চুল' শব্দটা উচ্চারণ করবে না।


আমাদের তাঁবুতে আমাদেরই সঙ্গে চুলোচুলি।
দাঁড়াও! যেয়ো না
হি! হি!


বেশ, কিন্তু ওরকম চুলচুল করা চলবে না।
হা! হা! হো! হো!


তোমার চুলের মতো সবকিছু জট পাকাবার আগে বলে ফ্যালো!
হো! হো! যথেষ্ট হয়েছে!


আমি হেরে গেছি। আমাকে এই রোগের প্রতিষেধক দাও। তোমাদের ছেড়ে দেব।


আমার ভাল লাগছে না!
ওর হাতে খাঁচিল হয়েছে।


তা ছাড়া ও সব ওষুধ ভুলে গেছে!
হি! হি! হি!


বেশ, আর কেঁদো না।


আমি উপাদান খুঁজতে জঙ্গলে যাব
তোমাকে সঙ্গী দিচ্ছি।
!


জাদু-শরবতের রহস্য জানতে পারলাম না বটে, কিন্তু এই দাড়ির থেকে রেহাই পেলেই ওই দুটো শয়তানকে কোতল করব। তাতেই মনের শান্তি।


এত তাড়াতাড়ি মেনে নিলে কেন?
চুল গজানোর ওষুধ বেশিক্ষণ কাজ করে না


কাল চুল-দাড়ি বাড়া কমে যাবে। তাই এখন থেকেই অন্য উপায় ভাবো...


আমরা তোমাদের সঙ্গে জঙ্গলে যাব।


চুলের ওপর পা দিস না!
সবসময় চুল রাস্তায় ফেলে রাখিস কেন?


কল্কি এসেছে
নতুন নতুন ফন্দি বের করতে পারাটাই আমাদের সুবিধে


তাড়াতাড়ি করো
আবার দাড়ি
বেড়ে গেল ।


প্রায় সবই জোগাড়
করেছি...




ফিরে এলাম
এবার কাজ শুরু করো
একটু বিশ্রাম চাই . টানা তিন
ঘন্টা কাজ করেছি ।


তুমি আবার
কোথায় যাচ্ছ ?
তোমাদের কাজ
দেখতে চাই ।


একদম না ।
আমাদের দরকার
শান্তি । তুমি বড্ড
উত্তেজিত হয়ে পড়ো


এই তাঁবু পাহারা দাও ।
এরা পালাতে না পারে ।




এবার শুরু করি ।


অ্যাস্টেরিক্স, ছোট পাত্রটায় জাদু শরবত তৈরি করছি। এখান থেকে বেরোতে দৈহিক শক্তি দরকার..


..বড় পাত্রে তৈরি হচ্ছে 'প্রতিষেধক', জল, হাড়ের মজ্জা, কিছু সবজি আর নুন...এটা ওদের সামনে খেতে হতে পারে। স্বাদ ভাল হওয়া চাই


পরে...
জাদু শরবত তৈরি যতটা পারো, খাও !




এবার সেনাদের ডাকো...


সুপ তৈরি !


এখানে নিয়ে এসো।


আনছি ! আনছি !


প্রথমে তুমি খাও !


ভাল হয়েছে ?


খুব ভাল ...একটু রুটির গুঁড়ো থাকলে আরও ভাল হত।
?


এবার তোমার পালা...


কিন্তু এটা খেলে যে
দাড়ি গজানো থামবে,
তার প্রমাণ ?


দ্যাখো ! আমার গোঁফ বাড়ছে
না ! এই হল প্রমাণ !


সত্যিই তো !
এসো খাই !


কী পেটুক এরা !
আর ওর মধ্যে
কত চুল-দাড়ি মিশে
যাচ্ছে দ্যাখো !
ওয়াক !


আহ !
এবার...


...ধরো ওদের !
খুশি হয়ে !




কুঁচবরণ কন্যা
তোমার
মেঘবরণ কেশ...
ছাড়ো আমাকে ?!


বাঁচাও !

দয়া করো !

দয়া ? বেশ !



ওদের জ্ঞান ফেরার আগে পালাই !

কিন্তু মজা তো সবে শুরু !






থপ












এবার তোদের হ্যাম রোস্ট করব !


ক্রিসমাস বোনাস, তোমাকে
এখনই তাঁবুতে যেতে হবে !
?


এখনই ?
এখনই !




কে এই চাদরটা
এখানে ফেলে গেছে ?


যা সিজারের
তা সিজারকেই
ফেরত দাও !
!


জুলিয়াস সিজার !!!
স্বয়ং আমি !


আমি দেখতে এসেছি অদম্য সেই
গলদের জন্য তোমরা কী ব্যবস্থা করেছ ?
কিন্তু কী ব্যাপার ? আমাকে যথেষ্ট
সম্মান দিয়ে অভ্যর্থনা করা
হল না কেন ?


মানে...আমরা...
ইয়ে, সেই গলদের
সঙ্গেই লড়াই
করছিলাম !
গল ?
ক'জন ?


?
!
দুই !


আমি সেই দুজনকে দেখতে চাই যারা
একটা পুরো বাহিনীকে নাচিয়ে
বেড়াচ্ছে !


ও ! এই সেই লোক দুটো !


এখানকার ব্যাপারটা ?


ক্রিসমাস বোনাস সেই
জাদু-শরবতের সূত্র জানতে চায়
যাতে শক্তি দশগুণ বেড়ে যায় ।
এ দিয়ে সে চায় রোমের
সিংহাসন দখল করতে ।


তাই
নাকি ?
আ...আমি
সব বুঝিয়ে বলছি ।


দরকার নেই ! দাড়িটা কামিয়ে নাও ।
তারপর তুমি ও তোমার লোকেরা
মঙ্গোলিয়ায় যাবে । শুনেছি সেখানে
জংলিরা বিদ্রোহ করেছে...


আর তোমরা আমার যা
উপকার করলে তার
বদলে আমি তোমাদের
মুক্তি দিলাম ।


কিন্তু শুধু এবারকার মতো ! মনে রেখো,
আবার দেখা হবে ।
আমি অপেক্ষা
করব,
হে জুলিয়াস !


পরে...
ওরা দুজন ফিরে
এসেছে...মহান
ভূতের কৃপায় !


তারপর সারা রাত চাঁদের আলোয়,
তারার নীচে, গলের বীর বাসিন্দাদের
ভোজসভা চলল তাদের নায়কদের
নিয়ে । ম্যাজিক, বুদ্ধি ও দেবতাদের
কৃপায় তারা শত্রুদের হারিয়ে
ঘরে ফিরেছে...
আমি আর-একটা
রোস্ট চাই...
(সমাপ্ত)